From him, who, in the happy realms of
light,
Clothed with transcendent brightness,
didst outshine
Myriads though bright."

অট। তুই আর আমায় বিরক্ত করিস্‌নে, তোরাই আমাকে মদ খাওয়াতে শেখালি, তাইতে আমার এই সর্ব্বনাশ হলো—তোকেও ভুগ্‌তে হবে।

নিম।——"Now misery hath join'd
In equal ruin"

অট। আমি তোর মুখ আর দেখ্‌বো না—জুতোর চোটে আমার গাল জ্বল্‌চে, আমি মদ ছেড়ে দেব।

নিম। যাবজ্জীবন না যতক্ষণ জ্বল্‌বে ?
"——Ease would recant
Vows made in pain, as violent and
void."

অট। তোর আর ঠাট্টা কত্তে হবে না, তোর সঙ্গে মিশেই ত আমার এত অপমান হলো, তোকে আমি আর বাড়ীতে আস্‌তে দেব না, বাবাকে বলে দেব, তুই আমাকে কু-পরামর্শ দিয়েছিলি।

নিম। তুই যদি কিছুমাত্র লেখাপড়া জান্‌তিস্‌ তোর কথায় আমি রাগ কত্তেম। তোর কথায় রাগ কল্যে মূর্খতার সম্মান করা হয়। কিন্তু আজ অবধি প্রতিজ্ঞা, এই সুরাপান-নিবারিণী সভায় নাম লেখাতে হয় সেও স্বীকার, তোর মত অধমাত্মা পামরের সঙ্গে আর আলাপ কর্‌বো না। Not even for wine.

অট। ওঁরা আমাকে মজালেন আবার রাগ কচ্চেন।

নিম। বাবা, আমি মদ খাই আর যা করি, তোকে বারম্বার বলিচি, রাত্রে কখন বাইরে থাকিস্‌নে, আপনার ঘরে গিয়ে শুস্‌।

অট। আর তুমি কাঞ্চনের বাড়ীতে রাত কাটাও।

নিম। তোমার বুদ্ধির পরিধিতে টাউন হালের থামে ছুপেঁছ হয়। আপনি কাছে থেকে যেন রাত বাঁচালে, দিন বাঁচাবার উপায় কি, নকুলের বাগানের উপায় কি? কাঞ্চনের সতীত্ব যেন চৌকি দিয়ে রক্ষা কল্যে, তোমার মেগের সতীত্ব বুঝি বাবার উপর বরাৎ? ক্যাডাভরাস্‌। (শয়ন)

অট। বাবা এসে কত গাল দেবেন এখন, বল্‌বেন মদ ধরে,এই ফল ফল্‌লো।

নিম।——"The dear pledge
Of dalliance had with thee in heaven,
and joys
Then sweet, now sad to mention
through due change
Be fallen us, unforeseen unthought of"—

অট। নিমচাঁদ ওঠ, বাবা না আস্‌তে আস্‌তে আমরা বাগানে যাই, যে মার খেইচি, অনেক ব্রাণ্ডি না খেলে বেদনা যাবে না।

নিম। কি বোল বলিলে বাবা বলো আর বার,
মৃত দেহে হলো মম জীবন সঞ্চার।
মাতালের মান তুমি, গণিকার গতি,
সধবার একাদশী, তুমি যার পতি।

[ প্রস্থান।

---

সমাপ্ত।

# পরিশিষ্ট (ক)

## "সধবার একাদশী" সম্বন্ধে কয়েকটী কথা।

"সধবার একাদশী" সম্বন্ধে এবং তাহার রচয়িতা সম্বন্ধে কিছু বলিতে যাওয়া আমার পক্ষে নিতান্ত সহজ নহে। স্নেহ ও ভক্তি হয় ত কর্ত্তব্যের পথে অন্তরায় হইতে পারে। তবে যতদূর পারি, পক্ষপাত শূন্য হইয়া কয়েকটী কথা বলিব।

সাহিত্যের ইতিহাস আলোচনা করিলে দেখা যায়, অনেক স্থলে প্রতিভাশালী লেখকের রচনা তাঁহার অন্যান্য মানসিক বৃত্তির সহিত জড়িত হইয়া থাকে। সেই সকল বৃত্তির প্রভাব তাঁহার জীবনে ও রচনায় সর্ব্বত্রই স্পষ্ট লক্ষিত হয়। আমার পিতার ক্ষণভিন্ন-সৌহৃদ্য বঙ্কিমচন্দ্র দেখাইয়াছেন যে, তাঁহার জীবনের বিশেষত্ব ছিল তাঁহার সর্ব্বতোমুখী সহানুভূতি। তিনি সর্ব্বদাই সেই সহানুভূতির বশবর্ত্তী থাকিতেন, তাহার প্রভাব অতিক্রম করা তাঁহার পক্ষে অসাধ্য ছিল। এই সহানুভূতির জন্য তিনি সাহিত্যে সর্ব্বস্থলে

রুচির মুখ রক্ষা করিতে পারেন নাই এবং জীবনেও অন্যায়ের প্রতি সকল সময়ে কশাঘাত করিতে পারিতেন না।

এই প্রসঙ্গে একটি ক্ষুদ্র ঘটনার উল্লেখ করিব। ১৮৭০।৭১ সালে যখন সেনস্‌সের অবতারণা হয়, সেই সময়ে বঙ্কিমচন্দ্রের অগ্রজ শ্রদ্ধাস্পদ সঞ্জীবচন্দ্র চট্টোপাধ্যায় মহাশয়, সরকারের তরফ হইতে একজন প্রধান কর্ম্মচারী ছিলেন। তাঁহার হাতে অল্প বেতনের বহুসংখ্যক চাকরি ছিল। অনেকে আমার পিতার নিকট হইতে পত্র লইয়া সঞ্জীববাবুর সহিত দেখা করিতেন, তাঁহাদের সকলকারই চাকরি হইত। ক্রমে কলিকাতায় যেন প্রচারিত হইল, সঞ্জীববাবুর নিকট দীনবন্ধু মিত্রের পত্র অমোঘফলপ্রদ। একদিন সঞ্জীববাবু আমার পিতার স্বাক্ষরিত একখানি পত্র পাইলেন। স্বাক্ষর দেখিয়াই তিনি বুঝিলেন, স্বাক্ষর জাল। তিনি বলিলেন, "তোমাকে চাকরী দিতেছি, কিন্তু এ স্বাক্ষরটি জাল।" চাকরীপ্রার্থী তাহার অপরাধ স্বীকার করিয়া মার্জ্জনা চাহিল। সেই দিন সন্ধ্যাকালে, সঞ্জীববাবু আমার পিতার নিকট আসিয়া জাল স্বাক্ষরের কথা জানাইলেন। পিতৃদেব জিজ্ঞাসা করিলেন, "তাহার কি করিলে?" সঞ্জীব বাবু উত্তরে বলিলেন, "তাহাকে চাকরী দিয়াছি।" পিতৃদেব তাহার

স্বাক্ষরের কথা ভুলিয়া, তাহার চাকরী হইয়াছে শুনিয়া বলিলেন, "বেশ করিয়াছ,—কেন না, তাহার অন্নের সংস্থান হইল। লোকের উপকার হইয়াছে শুনিয়া তাহার সহানুভূতির গুণে তিনি তাহার অপরাধের প্রতি দৃষ্টি করিবার অবসর পাইলেন না। পরদুঃখ-কাতরতা তাঁহার হৃদয়ের এতটা অংশ অধিকার করিয়াছিল যে, লৌকিক নীতিমূলক বৃত্তির সেখানে বিকাশ হইল না। মাইকেল মধুসূদনের স্মৃতি-সভায় মাননীয় শ্রীযুক্ত দেবপ্রসাদ সর্ব্বাধিকারী মহাশয় বঙ্গসাহিত্যের মহারথিগণের সহিত ফৌজদারী আইনের সম্বন্ধ উপলক্ষে বলিয়াছেন—"নবনীত-কোমল-হৃদয় না হইলে,ডাক-বাবুর হর্ত্তাকর্ত্তা দীনবন্ধুও অনেককে ফৌজদারী সোপর্দ্দ করিতে পারিতেন।"

দীনবন্ধুর এই সহানুভূতি ও পরদুঃখকাতরতা কেবল যে ব্যক্তিবিশেষের জন্য দৃষ্ট হইত, তাহা নহে। ইহা দেশের ও দশের জন্য সর্ব্বদাই জাগ্রত ছিল। দেশের দুঃখ দেখিয়া তাঁহার প্রাণ কাঁদিয়াছিল—সেই ক্রন্দনের ফল "নীলদর্পণ।" দশকে লইয়া সমাজ, সেই সমাজের জন্যও তাঁহার প্রাণ কাঁদিয়া ছিল—সেই ক্রন্দনের ফল "সধবার একাদশী।" "প্রবাসীর বিলাপ" শীর্ষক ক্ষুদ্র কবিতায় তিনি কাতরকণ্ঠে ডাকিয়াছিলেন—

কোথায় জনমভূমি শুভ বঙ্গদেশ।
তব ক্ষেত্রে শস্যরূপে বিরাজে ধনেশ ॥

সেই ক্ষেত্র যখন নীলাগ্নির ভীষণ তাপে বিদীর্ণ হইতেছিল, তখন তিনি আপনার নয়ন-সলিলে সেই ক্ষেত্র পুনরায় সুজল সুফল শস্যশ্যামল করিয়াছিলেন। নীলদর্পণে তাঁহার হৃদয়ের দর্পণ উদ্‌ঘাটিত হইয়াছিল,—এবং তথায় বিরাজমানা সহানুভূতির আসন সকলের নয়ন-গোচর হয়। নীলকর-বিষধর-দংশন-কাতর-প্রজানিকরের মঙ্গলজন্য তিনি যে দর্পণ অর্পণ করিয়াছিলেন, তাহাতে যে সকল চিত্র প্রতিবিম্বিত হইয়াছিল, তাহারও স্থলবিশেষ হয়ত কেহ কেহ অনুমোদন না করিতে পারেন; কিন্তু লেখক যে উদ্দেশ্যে চিত্র অঙ্কিত করিয়াছিলেন, পাছে চিত্র অসম্পূর্ণ রাখিলে উদ্দেশ্যের হানি হয়, সেই জন্য ভাব ও ভাষার ব্যতিক্রম করিতে পারেন নাই। তোরাপ যে ভাষায় গালাগালি দেয়, সেই ভাষা প্রয়োগ না করিলে, তাহার হৃদয়ের অন্তস্তলে যে অমানুষিক অত্যাচার-বহ্নি প্রজ্বলিত রহিয়াছে, তাহা কেমন করিয়া লোকে বুঝিবে? নীলদর্পণের স্থলবিশেষে অর্থ ও ভাষায় যদি কেহ আপত্তি করেন, তাহা বাস্তব চিত্রাঙ্কনের দোষে ঘটিয়াছে, লেখকের দোষে নহে। প্রতিবাদের আশঙ্কা

না করিয়া বলিতে পারা যায় যে, বাস্তব চিত্র অঙ্কনে নীলদর্পণ-প্রণেতা সিদ্ধহস্ত ছিলেন। তাঁহার তুলিকার ক্ষমতা অসাধারণ ছিল। চিত্রের কোন অংশই তিনি পরিত্যাগ করিতে পারিতেন না। সেই জন্য একশ্রেণীর সমালোচক তাঁহার রুচির দোষ দিয়া থাকেন। স্বয়ং বঙ্কিমচন্দ্র ইঁহাদিগের অন্যতম, কিন্তু তাঁহাকেও বলিতে হইয়াছে—"রুচির মুখ রক্ষা করিতে গেলে ছেঁড়া তোরাপ, কাটা আদুরী, ভাঙ্গা নিমচাঁদ আমরা পাইতাম। তাঁহার গ্রন্থে যে রুচির দোষ দেখিতে পাওয়া যায়, তাঁহার প্রবলা দুর্দ্দমনীয়া সহানুভূতিই তাহার কারণ।"

বর্ত্তমান সময়েও বাস্তব চিত্র সম্বন্ধে এইরূপ মতভেদ দেখা যায়। তাই রবীন্দ্রনাথের বাস্তব উপন্যাসগুলি সর্ব্বজন-অনুমোদিত নহে। কিন্তু কেহই সেগুলিকে সাহিত্যক্ষেত্র হইতে নির্ব্বাসিত করিতে অগ্রসর নহেন। সাধারণভাবে এই কথাগুলি বলিয়া এইবার সধবার একাদশী সম্বন্ধে বিশেষভাবে আলোচনা করিব।

যেমন দেশের নিরক্ষর প্রজামণ্ডলীর দুঃখে কাতর হইয়া, সেই দুঃখ বিমোচনের জন্য পিতৃদেব নীলদর্পণ রচনা করিয়াছিলেন, সেইরূপ দেশের তদানীন্তন শিক্ষিত ভদ্রমণ্ডলীর

দুঃখে কাতর হইয়া "সধবার একাদশী" রচনা করেন। শিক্ষিত-সমাজ যখন ইংরাজী শিক্ষার বাহ্য চাক্‌চিক্যে বিকৃত-মস্তিষ্ক হইয়াছিল, আমার পিতৃদেব সেই সময়ে হিন্দুকলেজের ছাত্র ছিলেন। দুইটি জলীয় পদার্থবিশেষকে একত্র মিশ্রিত করিলে যেমন ফেনপুঞ্জের আবির্ভাব হয়, শিক্ষিত-সমাজের তখন সেই অবস্থা ছিল। কলেজের ছাত্রগণ অনেকেই তখন স্থির, শান্ত, স্বাভাবিক ভাব পরিত্যাগ করিয়া, উচ্ছৃঙ্খলতার তাণ্ডব নৃত্যে মত্ত হইয়াছিল। এ চিত্র রাজনারায়ণ বাবু তাঁহার 'সেকাল ও একাল' পুস্তকে কতক দেখাইয়াছেন। শ্রীযুক্ত যোগেন্দ্রনাথ বসু কবিভূষণ মহাশয় তাঁহার 'মধুসূদনের জীবনচরিতে" ইহার বিশেষ উল্লেখ করিয়াছেন। পণ্ডিত শিবনাথ শাস্ত্রী মহাশয়ও তৎ-প্রণীত"সাধু রামতনু লাহিড়ী মহাত্মার জীবন-চরিতে" সেই সময়ের ছবি অঙ্কিত করিয়াছেন। এ সকল চিত্র অনেকেই অবগত আছেন, এজন্য তাহার পুনরুল্লেখের প্রয়োজন নাই। মদিরা-রাক্ষসীর প্রভাব শিক্ষিত যুবকবৃন্দের উপর অপ্রতিহত আধিপত্য করিতেছিল। মদ না খাওয়া যেন শিক্ষার অভাব বলিয়া পরিগণিত হইত। স্বদেশহিতৈষী বাগ্মিপ্রবর রামগোপাল ঘোষ মহাশয়ের এক ভাগিনেয় সুশিক্ষিত হইয়া কলেজ হইতে বাহির হয়েন।

তিনি মদ্য পান করিতেন না। শুনিয়াছি, ঘোষ মহাশয় তাঁহাকে বলিতেন "তুই মদ খেতে শিখ্‌লি না, তোকে আমি সমাজে বার করিব কি করিয়া ?" ইহারই যেন প্রতিধ্বনি করিয়া নিমচাঁদ বলিয়াছে, "বেটা কলেজের নাম ডোবাইল, মদ খায় না"—শিক্ষিত সমাজের এই শোচনীয় অবস্থা দেখিয়া সহৃদয় ব্যক্তিমাত্রই মর্ম্মাহত হইয়াছিলেন। প্রাতঃ-স্মরণীয় প্যারীচরণ সরকার-প্রমুখ দেশানুরাগিগণ সেই সময় "সুরাপান নিবারিণী সভা" স্থাপন করিয়া মদিরার স্রোত রোধ করিতে অগ্রসর হইয়াছিলেন।

তদানীন্তন সমাজের দুর্দ্দশা দেখিয়া পিতৃদেবের হৃদয় ব্যাকুল হইয়াছিল। বর্ত্তমান অবস্থার উন্নতির জন্য এবং ভবিষ্যৎ অমঙ্গল নিরাকরণের জন্য, তিনি সাহিত্যের আশ্রয় লইলেন। এই অধঃপতনের নিখুঁত চিত্র সমাজের সমীপে উপস্থিত করিলে কল্যাণ হইবে, এই আশায় আবার লেখনী ধরিলেন। শরীরে গলিত গন্ধময় ক্ষতস্থান দেখিলে লোকে যেমন শিহরিয়া উঠে এবং তাহার প্রতিকারের জন্য চেষ্টা করে, সমাজশরীরের ক্ষতস্থান দেখাইয়া তাহাকে সচেতন করিবার জন্য তাই দীনবন্ধু, শিক্ষিত মণ্ডলীর করে দ্বিতীয় দর্পণ অর্পণ করিলেন। সেই দর্পণ "সধবার একাদশী"।

## পরিশিষ্ট

নাটকের মুখ্য উদ্দেশ্য সৌন্দর্য্যসৃষ্টি হইলেও, লেখকের অসাধারণ ক্ষমতা থাকিলে তাহার সহিত লোকশিক্ষাও সাধিত হইতে পারে। সেক্ষপীয়রের প্রধান Tragedy গুলি হইতে যে শিক্ষা পাওয়া যায় তাহা অমূল্য। মানসিক বৃত্তি বিশেষের সংযম করিতে না পারিলে মানুষের কিরূপ ভীষণ শোচনীয় হৃদয়বিদারক পরিণাম উপস্থিত হয়, তাহার নিখুঁত চিত্র দেখাইলে সমাজের সম্যক্ কল্যাণ সাধিত হইতে পারে, তাহা সকলেই স্বীকার করিবেন। ম্যাক্‌বেথ যদি নারকীয় উচ্চ আশা দমন করিতে পারিতেন, তাহা হইলে হয়ত স্কটল্যাণ্ডের সিংহাসনে তিনিই আরোহণ করিতেন, এবং তাঁহাকে বন্য বরাহের মত বিদ্ধ হইয়া প্রাণত্যাগ করিতে হইত না। সন্দেহ-সন্তপ্ত ওথেলো যদি যুক্তি শক্তির বিকাশ দেখাইতে পারিতেন, তাহা হইলে তাঁহাকে ডেস্‌ডিমোনার বধজনিত পাপে লিপ্ত হইতে হইত না এবং তাহার শোচনীয় পরিণামও ঘটিত না। হ্যাম্‌লেট দীর্ঘসূত্রতা ও দার্শনিকতার বশীভূত না হইয়া যদি কর্ত্তব্য-পালনে তৎপর হইতে পারিতেন, তাহা হইলে ডেনমার্কের মুকুট তাঁহারই মস্তকে শোভা পাইত এবং ওফেলিয়া তাঁহার পার্শ্ববর্ত্তিনী হইয়া বিরাজ করিতেন। বৃদ্ধ লিয়ার যদি স্নেহের প্রতিদান সম্যকরূপে

বিবেচনা করিতে পারিতেন, তাহা হইলে হয়ত তাঁহাকে অকৃতজ্ঞতার তীব্রবাণে ক্ষত বিক্ষত হইতে হইত না। মানসিক বৃত্তিসমূহের সামঞ্জস্যের অভাবের এই জীবন্ত চিত্রগুলি দর্শন করিলে, মানসিক দৌর্ব্বল্য পরিহারের জন্য মানুষ স্বতঃই প্রবৃত্ত হয়।

সধবার একাদশীর কবি সেক্ষপীয়রের প্রদর্শিত পথ অবলম্বনে তাঁহার নাটকে নিমচাঁদের ন্যায় উচ্চ শিক্ষিত, মনীষা-সম্পন্ন ব্যক্তির অধঃপতনের চিত্র অঙ্কিত করিয়াছেন। মানুষ, সংযমের অভাবে কিরূপ পশুতে পরিণত হয়, তাহাই কবির দেখাইবার উদ্দেশ্য। ইহাতে একাধারে লোকশিক্ষা ও নাট্য শিল্পের উৎকর্ষ দেখিতে পাওয়া যায়। যে নিমচাঁদ স্কুল হইতে বাহির হইলেন, একটি দেবতা, সেই নিমচাঁদ রাজপথে ধূলিশয্যায় শায়িত হইয়া বারবিলাসিনীদ্বয়ের সহিত অশিষ্ট আলাপে প্রবৃত্ত, নিম্নশ্রেণীর দাসীকে কুৎসিত অনুরোধ করিতেও সঙ্কুচিত নহে। ইহা অপেক্ষা হৃদয়-বিদারক মর্ম্মান্তিক দৃশ্য কল্পনা করিতে পারা যায় না। ইহার নিগূঢ় তত্ত্ব যাঁহারা বুঝিতে পারেন, তাঁহাদের মনে পাপের প্রতি ঘৃণার উদ্রেক না হইয়া থাকিতে পারে না এবং সুরাপানের বিষময় ফল সহজেই অনুভূত হয়।

নিমচাঁদ কবির অপূর্ব্ব সৃষ্টি। নিমচাঁদ স্বর্গভ্রষ্ট সন্নতান।৶ যদিও নিমচাঁদ অধঃপতনের নিম্নস্তরে উপনীত হইতেছেন, তিনি তখনও বুঝিতেছেন যে, এটা তাঁহার পক্ষে উচিত হইতেছে না; কিন্তু সামলাইতে পারিতেছেন না। যদিও তিনি পশুতে পরিণত হইতেছেন, কিন্তু তাঁহার মনুষ্যত্ব একবারে তিরোহিত হয় নাই। তাই তিনি অটলের কুপ্রস্তাবে ঘৃণা প্রদর্শন করিয়া বলিয়াছিলেন, "I dare do all that becomes a man, who dares do more is none." তাই তাঁহার মর্ম্মান্তিক যাতনাপূর্ণ খেদোক্তিতে হৃদয় দ্রবীভূত হয়। ঊর্দ্ধস্রোতস্বিনী বৃত্তি এবং অধঃস্রোতস্বিনী বৃত্তির কথা সকলেই জানেন। নিমচাঁদের ঊর্দ্ধস্রোতস্বিনী বৃত্তি একবারে নির্ম্মূল হয় নাই, কিন্তু তাঁহার ঊর্দ্ধে উঠিবার শক্তি নিস্তেজ হইয়াছে। পক্ষান্তরে অধঃস্রোতস্বিনীবৃত্তি অবাধে নিম্নগামিনী হইতেছে। সে গতি রোধ করিবার সাধ্য তাঁহার নাই। এই বিরোধী বৃত্তিদ্বয়ের আবর্ত্তে পড়িয়া নিমচাঁদ "জঘন্যতার জলনিধি" হইলেও আপনার কুচরিত্রে আপনি কম্পিত। এই অন্তর্যুদ্ধের জন্য নিমচাঁদ একবারে মনুষ্যত্ব শূন্য হন নাই। তাই তিনি খেদ করিয়া বলিতে পারিয়াছেন —"হা জগদীশ্বর! আমি কি অপরাধ করিয়াছি, আমাকে

অধর্ম্মাকর মদিরা-হস্তে নিপাতিত কল্লে ? যে পিতা চৈত্রের রৌদ্রে, জ্যৈষ্ঠের নিদাঘে, শ্রাবণের বর্ষায়, পৌষের শীতে মুমূর্ষু হইয়া আমার আহার আহরণ ক'রেছেন, সে পিতা এখন আমায় দেখ্‌লে চক্ষু মুদিত করেন। যে জননী আমাকে বক্ষে ধারণ করিয়া রাখিতেন এবং মুখ চুম্বন করিতে করিতে আপনাকে ধন্যা বিবেচনা করিতেন, সে জননী এখন আমায় দেখ্‌লে আপনাকে হতভাগিনী বলিয়া কপালে করাঘাত করেন। শাশুড়ী আমায় দেখ্‌লে তনয়ার বৈধব্য কামনা করেন।"

মনে হয়, এ চিত্র যেমন নাটকীয় উৎকর্ষে ষোলকলায় পূর্ণ হইয়াছে, তেমনি নীতিশিক্ষা হিসাবেও অমূল্য। নাটকত্বের হানি না করিয়া সৎশিক্ষা প্রদান সধবার একাদশীর একটি বিশেষত্ব। পূর্ব্বে বলিয়াছি, কবি সেক্সপীয়ারের ট্রাজেডির অনুসরণ করিরা নিমচাঁদের চিত্র অঙ্কিত করিয়াছেন ; সেই জন্য অনেকে সধবার একাদশীকে মর্ম্মান্তিক ট্রাজিডি বলিয়া থাকেন। কিন্তু এখানে তাঁহার একটু বিশেষত্ব আছে। তিনি এরূপ গুরুতর গম্ভীর বিষয়কে হাস্যের আবরণের ভিতর দিয়া ফুটাইয়াছেন। এইখানে কবি দ্বিজেন্দ্রলালের মুখ হইতে শ্রুত, সাহিত্যানুরাগী বিজ্ঞ পণ্ডিত লোকেন্দ্রনাথ * পালিত

মহাশয়ের "সধবার একাদশী"র গুণপণা সম্বন্ধের অভিমতের উল্লেখ করিব। তিনি বলিতেন, "আটটি ভাষায় নাটক শ্রেণীর বহুতর গ্রন্থ আমি পাঠ করিয়াছি, কিন্তু "সধবার একাদশী"র তুলনা কোথাও দেখিতে পাই নাই।" দ্বিজেন্দ্রলালকে বলিতেন "তুমি যেমন কয়েকটি গানে অতি গুরুতর বিষয়, হাস্যের আচ্ছাদনে অতি দক্ষতার সহিত প্রকাশ করিয়াছ, দীনবন্ধু একখানি সমগ্র নাটক সেই ভাবে রচনা করিয়া অসাধারণ ক্ষমতার পরিচয় দিয়াছেন। তাঁহার কৃতিত্ব দেখিলে আশ্চর্য্যান্বিত হইতে হয়।" দ্বিজেন্দ্রলালের—"সাধে কি বাবা বলি গুতোর চোটে বাবা বলায়" গানটী শুনিয়া একদিন পরম শ্রদ্ধাভাজন স্যার গুরুদাস বন্দ্যোপাধ্যায় মহাশয়কে বলিতে শুনিয়াছিলাম—"ইহা কি হাসির গান? it is cruellest tragedy" সধবার একাদশী সম্বন্ধেও তাঁহার সেইরূপ ধারণা ছিল। তিনি একদিন বলিয়াছিলেন, 'সধবার একাদশী কয়জন বুঝে!' সংযমের অভাবে বিফলীকৃত শিক্ষার অপূর্ব্ব চিত্র গেটে তাঁহার ফাউষ্টে দেখাইয়াছেন। কলিকাতার ফাউষ্টেও আমরা সেই চিত্র দেখিতে পাই, তবে মেফিস্‌টফেলিস্‌ এখানে অশরীরী হইয়া মদের বোতলে প্রবেশ করিয়াছেন।

# পরিশিষ্ট

সধবার একাদশীর মর্ম্ম বুঝাইবার চেষ্টা করিলাম। কি উদ্দেশ্যে ইহা রচিত হইয়াছিল তাহাও বলিয়াছি।

সধবার একাদশীর উদ্দেশ্যের সফলতা সম্বন্ধে এখানে একটি ক্ষুদ্র ঘটনার উল্লেখ করিব। পূর্ব্বে কথিত হইয়াছে, Temperance Society স্থাপিত হইবার পরে সধবার একাদশী প্রকাশিত হয়। ইহার প্রকাশের কিছুদিন পরে Temperance societyর অন্যতম প্রতিষ্ঠাতা খ্যাতনামা প্যারীচরণ সরকার মহাশয় আমার পিতার সহিত সাক্ষাৎ করিয়া বলিয়াছিলেন, 'আপনার যে বহি বাহির হইয়াছে, এখন আমাদের সোসাইটী উঠাইয়া দিলেও চলিতে পারে।' এরূপ প্রসংশা অতি অল্প পুস্তকের ভাগ্যে ঘটিয়া থাকে।

মদের বশীভূত হইয়া নিমচাঁদের অধঃপতনে, শুধু পাঠকগণই যে দুঃখিত ও স্তম্ভিত হয়েন তাহা নহে। নিমচাঁদ এ অধঃপতনের বিষে স্বয়ংও জর্জ্জরিত। তাই তিনি আক্ষেপ করিতেন—"মহাদেব, ভোলানাথ, নিস্তার কর মা। তোমার গণেশের মুণ্ড শনির দৃষ্টিতে উড়ে গেল, বাপ! রে পাপাত্মা! রে দুরাশয়! রে ধর্ম্ম-লজ্জা-মান-মর্য্যাদাপরিপন্থী মদ্যপায়ী মাতাল! রে নিমচাঁদ! তুমি একবার নয়ন নিমীলন করে দেখ দেখি, তুমি কি ছিলে কি হইয়াছ! তুমি স্কুল হ'তে

বেরুলে একটি দেবতা, এখন হয়েছ একটি ভূত। যতদূর অধঃপাতে যেতে হয়, গিয়াছ।”

মদের এমনি কুহকিনী শক্তি যে মনুষ্য ইহাকে হলাহল জানিতে পারিয়াও পান করিতে বিরত হয় না। নিমচাঁদ মদ খাইতেন কিন্তু তাঁহার পাপের প্রতি ঘৃণার অভাব ছিল না, ইহার দৃষ্টান্ত অনেক স্থলে পাওয়া যায়। তিনি বিদ্বান ছিলেন, বুঝিতেন ‘সভ্যতার সহিত বিদ্যাভাবের উদ্বাহ হইলেই বিড়ম্বনার জন্ম হয়’ সুতরাং যে অটলের সহায়তায় তিনি মাতাল যাত্রা নির্ব্বাহ করিতেন, তাহাকেও তিনি আদর করিতেন না। তাহাকে ‘স্বর্ণক্ষুর গর্দ্দভ’ বলিতেন। তাহার প্রতি বিরক্ত হইয়া বলিয়াছেন, “তুই যদি কিছুমাত্র লেখাপড়া জান্‌তিস্ তোর কথায় আমি রাগ কত্তেম; তোর কথায় রাগ করিলে মূর্খতার সম্মান করা হয়। কিন্তু আজ অবধি প্রতিজ্ঞা, এই সুরাপান নিবারিণী সভায় নাম লেখাতে হয় সেও স্বীকার, তোর মত অধমাত্মা পামরের সঙ্গে আর আলাপ করিব না, not even for wine”। মদ তাঁহাকে কিরূপে গ্রাস করিয়াছিল এখানে তাহা স্পষ্টভাবে দেখা যায়। নকুলেশ্বরের মত যাঁহারা বলেন, “মডারেট্‌লি খাওয়ায় কোন অপকার করে না”—তাঁহাদের এখানে শিক্ষা হওয়া উচিত।

সাতদিনে অটল কিরূপ টলটল করিয়াছিল, কবি তাহাও দেখাইয়াছেন। মদ্যপানে কতরূপ কুফল ঘটে তাহাই প্রদর্শন করা গ্রন্থকারের উদ্দেশ্য ; সে ফল যে শুধু মদ্যপায়ীর ঘটিয়া থাকে তাহা নহে, তাহার জন্য আত্মীয় স্বজন সকলকেই ভুগিতে হয়। তাই হিন্দুললনাকেও বলিতে হইয়াছে, "এর চেয়ে বিধবা হ'য়ে থাকা ভাল।"

১২৭৯ সনে এডুকেশন গেজেটে ৺ক্ষেত্রনাথ ভট্টাচার্য্য মহাশয় "নাটক ও নাটকের অভিনয়" শীর্ষক ধারাবাহিক প্রবন্ধে, নিমচাঁদ-চরিত্রের যে বিশ্লেষণ করিয়াছেন তাহা পড়িবার জন্য আপনাদিগকে অনুরোধ করি। এরূপ সমালোচনা সাহিত্যে বিরল।

এইবার সধবার একাদশীর রুচির অবতারণা করিব। রুচি কি তাহা বুঝান সহজ নহে। তবে রুচি দুই প্রকার কেহ তাহা অস্বীকার করিবেন না। ভাব-গত রুচি ও ভাষা-গত রুচি। সুন্দর সাধুভাষায় জঘন্য ও কুৎসিত ভাবের অভিব্যক্তি সাহিত্যে বিরল নহে। ইহা নিন্দনীয় ও দূষণীয় এবং ইহাকে পরিহার করা কর্ত্তব্য। ইহাতে তরলমতি পাঠকের যথেষ্ট অনিষ্ট হইতে পারে। দ্বিতীয় ভাষাগত রুচি। শুধু অশ্লীলতার জন্য অশ্লীল ভাষা প্রয়োগ সর্ব্বতো-

ভাবে বর্জ্জনীয় সকলেই স্বীকার করিবেন, কিন্তু আর্টের জন্য বর্জ্জনীয় ভাষার ব্যবহার সম্বন্ধে মতভেদ দেখা যায়। কোন কোন শিল্পী 'আর্ট' অক্ষুণ্ণ রাখিবার জন্য, চিত্রের সম্পূর্ণতা রক্ষা করিবার জন্য, বর্জ্জনীয় ভাষা প্রয়োগ করিতে ভীত হয়েন না। তাঁহারা জানেন, যদি চিত্রের মূলগত সৌন্দর্য্য যথাযথ রক্ষিত হইয়া থাকে, তাহা গ্রহণ করিতে লোকের অভাব হইবে না। Swinburne বলেন, "No work of art has any worth or life in it that is not, before all things, a work of positive excellence" কিন্তু ভিন্ন রুচির্হি লোকঃ। তাই সধবার একাদশীর স্থলবিশেষের ভাষা যে আপত্তিশূন্য হইবে না, তাহা আশা করা যায়। পূর্ব্বোক্ত ক্ষেত্রমোহন ভট্টাচার্য্য মহাশয়ের প্রবন্ধ হইতে কিঞ্চিৎ উদ্ধৃত করিলাম :—

"নিমে দত্তকে বর্ণনা করিবার নিমিত্ত যে অশ্লীল কথা ব্যবহার করিতে হইয়াছে, তদ্বিষয়ে রসজ্ঞ ব্যক্তিমাত্রেই তাঁহাকে ক্ষমা করিবেন। নিমে দত্ত ইহশরীরে নরকযন্ত্রণা ভোগের আদর্শস্বরূপ। পাপী ব্যক্তি কি প্রকার নরক-যাতনা ভোগ করে, তাহা দেখাইতে হইলে কাজেই নরকোচিত উপকরণের আবশ্যক হয়।"

ভট্টাচার্য্য মহাশয়ের প্রবন্ধ হইতে নিমচাঁদ-চরিত্রের বিস্তৃত বিশ্লেষণও নিম্নে সন্নিবিষ্ট হইল।

সধবার একাদশীর প্রধান পাত্র নিমচাঁদ সম্বন্ধে কেহ কেহ বলেন যে, মাইকেল মধুসূদন দত্তকে লক্ষ্য করিয়া নিমচাঁদ অঙ্কিত হইয়াছে। কিন্তু এরূপ বলিবার কোন হেতু পাওয়া যায় না। নিমচাঁদ তদানীন্তন সময়ের একটি ছাঁচ (Type)। সুবিজ্ঞ শ্রীযুক্ত দেবপ্রসাদ সর্ব্বাধিকারী মহাশয় পূর্ব্বোক্ত প্রবন্ধে বলিয়াছেন—"নিমচাঁদ কোন ব্যক্তি বিশেষকে লক্ষ্য করিয়া সৃষ্ট হয় নাই। সাময়িক যাবতীয় নিম একত্রে বাটিয়া ছানিয়া এই অপূর্ব্ব চাঁদের সৃষ্ট হইয়াছিল। বঙ্গ-নাট্যজগতে ইহাকে তিলোত্তমা বলিলেও বলা যায়।" শুনিয়াছি, আমার পিতাকে কেহ জিজ্ঞাসা করিয়াছিলেন—মধুসূদনকে কি নিমচাঁদ সাজাইয়াছেন? তিনি নিজ স্বভাব-সুলভ ভাষায় উত্তর দিয়াছিলেন, "মধু কি কখনও নিম হয়?"

সধবার একাদশীর আর একটি পাত্রের সম্বন্ধে কিছু বলার প্রয়োজন হইয়াছে। কেহ কেহ মনে করেন যে, পূর্ব্ববঙ্গবাসিগণকে বিদ্রূপ করিবার জন্য রামমাণিক্যের সৃষ্টি হইয়াছে, কিন্তু রামমাণিক্যের সৃষ্টির কারণ অন্যরূপ। গ্রন্থকার পূর্ব্ববঙ্গে বহুদিবস অতিবাহিত করিয়াছিলেন এবং

বহুস্থান দর্শন করিয়াছিলেন। পূর্ব্ববঙ্গবাসীদিগের সহিত তাঁহার পূর্ণমাত্রায় সহানুভূতি ও সমবেদনা ছিল। সুবিধা পাইলে তাহাদের উন্নতিসাধন করিতে বিরত হইতেন না। শিক্ষা করিবার জন্য, কিম্বা বিষয়কর্ম্ম জন্য কলিকাতায় আসিয়া পূর্ব্ববঙ্গের যুবক অভিভাবকের অভাবে, কুসংসর্গের আবর্ত্তে পড়িয়া এবং প্রলোভনের স্রোতে নিমগ্ন হইয়া কিরূপ অধঃপতনের হ্রদে পতিত হইত, পূর্ব্ববঙ্গবাসীদিগকে সাবধান করিবার জন্য রামমাণিক্যের চিত্র তাঁহাদিগকে দেখাইয়া ছিলেন। কলিকাতার প্রকৃত শিক্ষা ও সংস্কার পরিত্যাগ করিয়া বাহ্য চালচলন অনুকরণ করিয়া 'কল্‌কাত্তাই' হইতে চেষ্টা করা কিরূপ বিড়ম্বনার হেতু হয়, কবি রামমাণিক্যে তাহাই দেখিয়াছেন। কলিকাতা সমাজের অভিজ্ঞতাশূন্য পূর্ব্ববঙ্গবাসীদের চক্ষু উন্মীলন করিয়া দেওয়া তাঁহার উদ্দেশ্য ছিল। উদ্দেশ্যও নিষ্ফল হয় নাই। তাই আজ কত স্বদেশ-হিতৈষী বিদ্বান্ পূর্ব্ববঙ্গবাসী কলিকাতার নেতৃত্ব পদের-ও অধিকারী হইয়াছেন। শুধু "গোরার বাড়ীর বিস্‌কট ভক্ষণ" ইত্যাদিতে রত হইলে, কেবল 'হাঙ্গর কুম্ভীরের' পাকস্থলী পূর্ণ করিত। পণ্ডিত শিবনাথ শাস্ত্রী মহাশয় একদিন ব্রাহ্মসমাজের বেদি হইতে উপদেশদানকালে রাম-

মাণিক্যের উল্লেখ করিয়া বলিয়াছিলেন, বৃথা চাল-চলনের দিকে দৃষ্টি করিলে চলিবে না, প্রকৃত বস্তু অবলম্বন করিতে হইবে। শুনিয়াছি, কোন কোন মদিরাসেবী পূর্ব্ববঙ্গবাসী তাহাকে লক্ষ্য করিয়া 'রামমাণিক্য' অঙ্কিত হইয়াছে বলিয়া আমার পিতৃদেবের নিকট পরিচিত হইতে অগ্রসর হইতেন। বলা যাইতে পারে, সধবার একাদশীর চরিত্র-চিত্রণে রস আছে, কিন্তু বিষ নাই।

এইবার সধবার একাদশী অভিনয়ের কথা বলিব। বাঙ্গালার ইতিহাসে সধবার একাদশীর স্থান অতি উচ্চ। কেন উচ্চ, তাহা শ্রেষ্ঠ নট ও নাট্যকার ৺গিরিশচন্দ্র তাঁহার 'শাস্তি কি শান্তি' নাটকের উৎসর্গপত্রে বুঝাইয়াছেন। সেই উৎসর্গ নিম্নে উদ্ধৃত করিলাম। তিনি লিখিয়াছেন—

"নাট্যগুরু স্বর্গীয় দীনবন্ধু মিত্র মহাশয় শ্রীচরণেষু—বঙ্গে রঙ্গালয় স্থাপনের জন্য মহাশয় কর্ম্মক্ষেত্রে আসিয়াছিলেন। আমি সেই রঙ্গালয় আশ্রয় করিয়া জীবনযাত্রা নির্ব্বাহ করিতেছি। মহাশয় আমার আন্তরিক কৃতজ্ঞতাভাজন। শুনিয়াছি, শ্রদ্ধা সকল উচ্চ স্থানেই যায়। মহাশয় যে উচ্চ-স্থানে যেরূপ কার্য্যেই থাকুন, আমার শ্রদ্ধা আপনার চরণ স্পর্শ করিবে—এই আমার বিশ্বাস। যে সময়ে "সধবার

একাদশীর” অভিনয়, সে সময় ধনাঢ্য ব্যক্তির সাহায্য ব্যতীত নাটকাভিনয় করা এক প্রকার অসম্ভব হইত; কারণ পরিচ্ছদ প্রভৃতিতে যেরূপ বিপুল ব্যয় হইত, তাহা নির্ব্বাহ করা সধারণের সাধ্যাতীত ছিল। কিন্তু আপনার সমাজচিত্র ‘সধবার একাদশী’তে অর্থব্যয়ের প্রয়োজন হয় নাই। সেজন্য সম্পত্তি-হীন যুবকবৃন্দ মিলিয়া ‘সধবার একাদশী’ অভিনয় করিতে সক্ষম হয়। মহাশয়ের নাটক যদি না থাকিত, এই সকল যুবক মিলিয়া ন্যাসানাল থিয়েটার স্থাপন করিতে সাহস করিত না। সে নিমিত্ত আপনাকে রঙ্গালয়-সম্রাট্ বলিয়া নমস্কার করি।”

প্রায় অর্দ্ধ শতাব্দী হইল, ৺গিরিশচন্দ্র ঘোষ, অর্দ্ধেন্দু-শেখর মুস্তফী মহাশয় প্রভৃতি “সধবার একাদশীর” প্রথম অভিনয় করেন। কবি-প্রতিভাকে সম্মান প্রদর্শনের জন্য রঙ্গমঞ্চের গাত্রে উজ্জ্বল অক্ষরে লিখিত হইয়াছিল—

“He holds the mirror up to Nature.”

এ অভিনয় দেখিবার জন্য তৎকালীন শিক্ষিতমণ্ডলীর কিরূপ আগ্রহ হইয়াছিল, তাহা পূজনীয় সারদাচরণ মিত্র মহাশয় “বঙ্গদর্শনে” “দীনবন্ধু মিত্র” শীর্ষক প্রবন্ধে দেখাইয়া-ছেন। আপনাদের অবগতির জন্য কিয়দংশ উদ্ধৃত করিলাম।

"১৮৭০ সনের ফেব্রুয়ারী মাসে সরস্বতী-পূজার দিন আমি 'সধবার একাদশী'র অভিনয় প্রথম দেখি। সেদিন আমাদের এম্-এ পরীক্ষা শেষ হইয়াছিল। প্রথমতঃ বি-এ, তাহার পর মাসেই এম্-এ পরীক্ষা দিবার নিমিত্ত ক্রমাগত কয়েক মাস পরিশ্রম করায়, সরস্বতী-পূজার দিনও কলম বন্ধ হওয়ার কারণ সত্ত্বেও Use and abuse of Satire বিষয়ক প্রবন্ধে মাথামুণ্ড লিখিয়া দিনপাতান্তে রাত্রিকালে নিদ্রার খুব প্রয়োজন। কিন্তু দীনবন্ধুর 'সধবার একাদশী' অভিনয় দেখিবার ইচ্ছা নিদ্রা অপেক্ষা অনেক প্রবল হইয়াছিল। দিনের বেলায় যে রস আমাকে আমার অনিচ্ছা-সত্ত্বেও আবৃত করিয়াছিল, তাহা নিদ্রাদেবীকেও তাড়াইয়া দিল। বিদ্রূপের বশীভূত হইয়া আমি সমাজবিষয়ক হাস্যোদ্দীপক নাটকের অভিনয় দেখিতে চলিলাম। সেদিন কবিবর গিরিশ স্বয়ং নিমচাঁদ। 'সধবার একাদশী' পূর্ব্বে পড়িয়াছিলাম, কিন্তু সেদিনের অভিনয় দেখিয়া, বিশেষতঃ নিমচাঁদের অভিনয় দেখিয়া আমি আনন্দে আপ্লুত হইলাম। * * * সেই রাত্রি হইতে কবি দীনবন্ধুর উপর আমার শ্রদ্ধা-ভক্তি পূর্ব্বাপেক্ষা অনেক বেশী হইল।"

এ আগ্রহের হ্রাস হইয়াছে বলা যায় না। কেননা,

সেদিনও শ্রীযুক্ত ভূপেন্দ্রনাথ বসু মহাশয়ের সংবর্দ্ধনার জন্য সাহিত্যানুরাগী পণ্ডিতাগ্রগণ্য শ্রীযুক্ত মোহিনীমোহন চট্টোপাধ্যায় ও শ্রীযুক্ত যোগেন্দ্রনাথ দত্ত প্রমুখ এটর্ণীগণ 'সধবার একাদশী' অভিনয় করিয়াছিলেন।

অভিনয়ে নাটকের সৌন্দর্য্য বিকসিত হয়, যাঁহারা 'নীল-দর্পণ' প্রভৃতির অভিনয় দেখিয়াছেন, এ কথা তাঁহারা সহজেই বুঝিতে পারিবেন। আবার অযথা অভিনয়ে নাটকের মর্য্যাদার হানি হয়, এবং দর্শকের মনে অমূলক ধারণার উদয় হয়। 'সধবার একাদশী'র অভিনয় অনেকবার দেখিয়াছি, কিন্তু দুঃখের সহিত বলিতে হইতেছে যে, কখন কখন অভিনেতা অযথা ভঙ্গী প্রদর্শনে দর্শক-মণ্ডলীর বিরাগভাজন হইয়াছেন। এইরূপ অভিনয়ের ফলে নাটকের গৌরব-হ্রাসের কথা শুনিয়াছি। আবার উপযুক্ত শ্রোতার অভাবে নাটক সম্যক্ আদৃত হয় না। সেই জন্য আমার মনে হয়, উপযুক্ত অভিনেতা ও উপযুক্ত শ্রোতার সম্মিলন না হইলে 'সধবার একাদশী' অভিনয় বন্ধ থাকাই শ্রেয়ঃ।

প্রবন্ধের কলেবর বৃদ্ধি হইতেছে, এইবার উপসংহার করিব। কবি নাটকের সদুদ্দেশ্য বুঝাইবার জন্য ইংরাজী কাব্য হইতে ভূমিকাস্বরূপ যে কয়েক ছত্র উদ্ধৃত করিয়াছেন,

তাহার কিয়দংশ পুনরাবৃত্তি করিয়া বিদায় লইব। "Touch not, taste not, smell not, drink not anything that intoxicates."

শ্রীললিতচন্দ্র মিত্র।



# পরিশিষ্ট (খ)

## নিমচাঁদ-চরিত্রে

### ৺ ক্ষেত্রমোহন ভট্টাচার্য্য

( ১২৭৯, ১৯শে শ্রাবণ—১৮৭২ খ্রীঃ ২রা আগষ্টের এডুকেশন গেজেটে প্রকাশিত "নাটক ও নাটকের অভিনয়" হইতে উদ্ধৃত )

নাটকের নায়কাদি পাত্রগণের প্রকৃতি রচনার উদাহরণের নিমিত্ত আমরা সধবার একাদশী গ্রন্থের সহায়তা লইব। সধবার একাদশীর মধ্যে যদিও অটলবিহারী নায়ক, তথাপি নিমেদত্ত অন্য সকল কারণেই পাত্রগণের মধ্যে প্রাধান্য পাইয়াছে। অতএব অন্য সকল পাত্রগণকে ছাড়িয়া আমরা নিমেদত্তের প্রকৃতি পর্য্যালোচনা করিব।

নিমেদত্তের প্রকৃতি হীরকের ন্যায় উজ্জ্বল ও স্বচ্ছ, হীরকের ন্যায় সারবান্ ও দুর্ল্লভ। কিন্তু এই হীরকখণ্ড যত্নে রচনা করিয়া বিধাতা কি জানি কি কারণে ইহার মর্ম্মমধ্যে এমন

একটি কলঙ্কবিন্দু নিবেশিত করিয়া এই পাপপুণ্যময় সংসারে প্রেরণ করিয়াছেন যে, সে কলঙ্কবিন্দু ক্রমশঃ আয়ত হইয়া সমগ্র হীরকদেহকে আচ্ছন্ন করিয়াছে, তাহার উজ্জ্বলতাকে নিজেরই মালিন্য প্রকাশক করিয়াছে, তাহার স্বচ্ছতাকে নিজেরই ত্রুটি প্রদর্শক করিয়াছে, তাহার বহুমূল্যতাকে পাঠকগণের ক্ষোভ পরিবর্দ্ধক করিয়াছে মাত্র। নিমেদত্ত স্বভাবতঃ সরল, খলদ্বেষী, পবিত্রচেতা, সারবান্, বুদ্ধিমান্। কিন্তু সুরাসেবনরূপ এক ইন্দ্রিয়-পরতন্ত্রতা দোষ এই সমগ্র গুণকেই ভ্রষ্ট করিয়া তাহার প্রকৃতিকে বিকৃত করিয়াছে। এই প্রকৃতি বিকৃতি নিমেদত্তের নিজের নিকটে অবিদিত নহে। তেমন বুদ্ধিমান ও স্বভাবতঃ পবিত্রচেতা ব্যক্তির নিকটে অবিদিত থাকিতে পারে না। এই প্রযুক্ত তাহাকে সর্ব্বদাই অনুতাপ করিতে হইত। একদিনের অনুতাপের সমাচার এই—

'রে পাপাত্মা! রে দুরাশয়! রে ধর্ম্মলজ্জা মান-মর্য্যাদা পরিপন্থী মদ্যপায়ী মাতাল! রে নিমচাঁদ! তুমি একবার নয়ন নিমীলন করে ভাব দেখি, তুমি কি ছিলে. কি হয়েছ! তুমি স্কুল হতে বেরুলে একটী দেবতা, এখন হয়েছ একটী ভূত, যতদূর অধঃপাতে যেতে হয় তা গিয়েছ।

Things at the work will cease or else
climb upward
To what they were before—

হা জগদীশ্বর! আমি কি অপরাধ করিয়াছি, আমাকে অধর্ম্মাকর মদিরা-হস্তে নিপতিত কল্যে! যে পিতা চৈত্রের রৌদ্রে জ্যৈষ্ঠের নিদাঘে শ্রাবণের বর্ষায় পৌষের শীতে মুমূর্ষ হইয়াও আমার আহার আহরণ করেছেন, সে পিতা আমায় এখন দেখ্‌লে চক্ষু মুদিত করেন; যে জননী আমাকে বক্ষে ধারণ করে রাখ্‌তেন, এবং মুখচুম্বন কর্‌তে কর্‌তে আপনাকে ধন্য বিবেচনা কত্তেন, সেই জননী এখন আমায় দেখ্‌লে আপনাকে হতভাগিনী বলে কপালে করাঘাত করেন, যে শ্বশুর আমাকে জামাতা করে আপনাকে কৃতার্থ বোধ করেছিলেন, তিনি এখন আমাকে দেখলে মুখ ফিরিয়ে বসেন; শাশুড়ী আমায় দেখলে তনয়ার বৈধব্য-কামনা করেন।"

এই প্রকৃতি বিকারের প্রকাশ নিমেদত্তের কেবল চরিত্র ভ্রংশে হয়, এমন নহে। অধিক মদ্যোন্মত্ততাপ্রযুক্ত তাহাতে ঈষৎ বায়ু-বিকার পর্য্যন্ত প্রকাশ পায়। নাটকমধ্যে নিমেদত্তের প্রকৃতি যেরূপ রচিত হইয়াছে, তাহা বুঝিবার নিমিত্ত

এই কথাটি স্মরণে রাখা আবশ্যক। যাঁহারা এই কথাটি স্মরণে না রাখেন অথবা না বুঝেন, তাঁহারাই সধবার একাদশীকে অসৎভাবের উদ্দীপক জ্ঞান করেন। সধবার একাদশী অশ্লীল বটে, কিন্তু নিমেদত্তের অশ্লীলতায় মনের অনুচিত বিকার জন্মে না। যে ব্যক্তির প্রকৃতি স্বভাবতঃ এমন সুন্দর যে, তাহাতে কলঙ্ক স্পর্শ না হইলে তাহাকে হৃদয়ে স্থান দিতে পারা যাইত, তেমন ব্যক্তি বিকারবশতঃ অশ্লীল জল্পনা করিলে তাহাতে কি মনের অনুচিত ভাব জন্মে? যাহার জন্মে তাহার অশ্লীল রচনা পাঠে ভয় কি? বিধাতা ত তাহাকে অশ্লীল করিয়াই সৃষ্টি করিয়াছেন। নিমেদত্তের চরিত্র দর্শনে অশ্লীল ভাবের উদয় হয় না। অশ্লীলভাব যে জাতীয়, সে জাতীয় ভাবের উদয় হয় না; অপরিসীম ক্ষোভেরই উদয় হয়। পাপ ইন্দ্রিয়-পরতন্ত্রতা-জন্য তেমন ব্যক্তির এমন অবস্থা! এমন চিত্তবিকৃতি! অসৎভাবের উদয় হওয়া দূরে থাকুক, বরং ইন্দ্রিয়-সেবামাত্রেরই উপরে মর্ম্মান্তিক ক্রোধ উপস্থিত হয়। সে ক্রোধ পাপপুণ্যের সৃষ্টিকারী বিধাতার প্রতিও ধাবিত হয়। কেন তিনি পুণ্যের সহচরস্বরূপ পাপের সৃষ্টি করিলেন? মঙ্গলের সহচরস্বরূপ অমঙ্গলের সৃষ্টি করিলেন? অমৃতরাশি-মধ্যে গরল নিক্ষেপ করিলেন? কেন—

"নলিনীরে স্বজিলে বিধাতা,
জলতলে বসি কলি মৃণাল তাহার
হাসিয়া কণ্টকময় করে নিজ বলে ?"

নাটকমধ্যে নিমেদত্তের প্রকৃতির অন্য বিকৃতির সঙ্গে এই চিত্ত-বিকৃতি অতি নৈপুণ্যসহকারে প্রদর্শিত হইয়াছে। মদ্য-জনিত এই বায়ুবিকারের নিমিত্তই প্রধানতঃ, নিমেদত্তের আত্মীয় পরিবার সকলে সদাই ক্ষুণ্ণ থাকে ; তাহার পিতা তাহাকে দেখিলে 'চক্ষু মুদিত' করে, তাহার জননী তাহাকে দেখিলে 'কপালে করাঘাত' করে, তাহার শ্বশুর তাহাকে দেখিলে 'মুখ ফিরিয়ে' বসে, তাহার শাশুড়ী তাহাকে দেখিলে 'তনয়ার বৈধব্য-কামনা' করে। মদ্য-জনিত এই বায়ুবিকৃতি এত অধিক হইয়াছিল যে, নিমেদত্তের এই স্বগত অনুতাপকালেও তাহার ভূরি প্রকাশ হইতে ত্রুটি হয় নাই।

'শাশুড়ী আমায় দেখ্‌লে তনয়ার বৈধব্য-কামনা করেন ; শালী শালাজ আমায় দেখ্‌লে হাঁসেন দাঁতে মিসি মধুর হাসি।'

এইরূপ ভাবিতে ভাবিতে নিমেদত্তের চিত্তে সহসা বিকৃত বায়ুর যেন দমকা আসিল, সম্মুখে আপনার পত্নীকে প্রত্যক্ষবৎ দেখিল, দেখিয়া বায়ু-বিকৃত ব্যক্তির ন্যায় বলিয়া উঠিল—

'তুমি কে, চাও কি, কাঁদ কেন ?'

বিকৃত-বায়ুর দমকা থামিয়া গেল। অনুতাপের স্রোত পূর্ব্বের ন্যায় বহিতে লাগিল।

"আমি সকলের ঘৃণাস্পদ, আমি জঘন্যতার জলনিধি, আমি আপনার কুচরিত্রে আপনি কম্পিত হই; কিন্তু সুধাংশুবদনী আমাকে একদিনও অবজ্ঞা করেন নাই, রূঢ় বাক্যও বলেন নাই, আমার জন্যে প্রাণেশ্বরী কারো কাছে মুখ দেখাতে পারেন না, আমার নিন্দা শুনতে হয় বলে কারো কাছে বসেন না। আহা আমার নেশা হয়েছে বটে, কিন্তু আমি বেশ দেখতে পাচ্ছি আমার কথা নিয়ে সকলে কানাকানি কর্‌চে, কুরঙ্গ-নয়নী কার্য্যান্তরব্যপদেশে প্রাসাদের প্রান্তভাগে বিজন-স্থানে করকপোল হয়ে ভাবনা-প্রবাহে ভাসমান আছেন। আলুলায়িত-কেশ, লুণ্ঠিত অঞ্চল, অশ্রুবারি নথের মুক্তার গায় মুক্তার ন্যায় দুলিতেছে, কেহ আস্‌চে কি না এক একবার মুখ ফিরিয়ে দেখচেন্।"

নিমেদত্তের বিকৃত-বায়ুর হিল্লোল হইতে লাগিল; অনুতাপ-স্রোত বিচিত্রভঙ্গী ধারণ করিল।

'মদ কি ছাড়বো? আমি ছাড়তে পারি বাবা, ও আমায় ছাড়ে কই? সেকালে ভূতে পেত, এখন মদে পায়। ডাক ওঝা! ডাক ওঝা! ঝাড়িয়ে আমার মদ ছাড়িয়ে দেক্।

আমি সুরধুনি সভায় নাম লেখাব, কারো কথা শুনবো না; সভাপতি খুড়ো মদের গঙ্গামৃত্যরা। গঙ্গামৃত্যরা ভূত ছাড়াতে পারে, সভাপতি-খুড়ো মদ ছাড়াতে পারে।'

আবার বায়ুর দমকা আসিল—

"বাবা, ভূতের ওঝা আপনি সব খেয়ে বলে ভূতে খেয়ে গিয়েছে। দেখ বাবা, তুমি আপনি খেয়ে যেন আমাদের দোষ দিও না।"

নিমেদত্তের এই চিত্তবিকৃতির প্রকাশ তৃতীয় অঙ্কের প্রথম গর্ভাঙ্কের আরম্ভ স্থলে যথেষ্ট আছে; অন্যান্য স্থলেও আছে; সমুদায় গ্রন্থে ছড়ান আছে। বিবেচনা করিলে নিমেদত্তের উক্তির প্রধানাংশ এই বায়ু-বিকৃতিময় বোধ হইবে। তবে কোন স্থলে অধিক, কোন স্থলে অল্প। বায়ুবিকৃতিময় বলিয়াই তাহার উক্তি এত হাস্যরসোদ্দীপক। পাগলের প্রলাপ শুনিতে বড় মিষ্ট লাগে। আবার যদি সে প্রলাপের মধ্যে মধ্যে গূঢ় ভাব থাকে, তবে আরও মিষ্ট লাগে। যদি তাহার সঙ্গে প্রলাপীর কল্পনাক্রীড়া হইতে থাকে, তবে আরও মধুর লাগে। নিমেদত্ত ইংরাজী সাহিত্য-বিশারদ। মদ্য-মত্ততার সঙ্গে বায়ু-বিকার মিলিত হইয়া যখন তাহার কল্পনা-যন্ত্র খুলিয়া দেয়, তখন ক্ষুদ্র কারণেও তাহার রসনা অঙ্গুলি

স্পৃষ্ট বীণাতন্ত্রীর ন্যায় অমৃত প্রসব করে। দ্বিতীয় অঙ্কের তৃতীয় গর্ভাঙ্ক ইহার বহুতর উদাহরণ প্রদান করিতেছে।

এই তৃতীয় গর্ভাঙ্ক হইতে নিমেদত্তের মদ্যজনিত বিচিত্র বিকারের একটী উদাহরণ দিব। নিমেদত্ত মাতাল হইয়া গোকুলবাবুর বাটীতে বারাঙ্গনা বাটী ভ্রমে প্রবেশ করিতে উদ্যত হইয়াছিল। বাটীর দ্বারবানেরা তাহাকে রাস্তায় ফেলিয়া দিয়াছে। সে মাটীতে অচেতনবৎ পড়িয়া রহিয়াছে; যে কিঞ্চিৎ চেতনা আছে, তদ্দ্বারা তৎকালোচিত চিন্তা করিতেছে। এ অবস্থায় মনোমধ্যে যে প্রকার চিন্তার উদয় হইতে পারে, তাহা ঠিক ঠিক বর্ণনা করা সামান্য কবিত্ব-শক্তির কর্ম্ম নহে। অধিকাংশ কবিগণে এরূপ স্থলে তদ্বর্ণনে সাহসী না হইয়া, কৌশল দ্বারা প্রবন্ধশেষ বা ঘটনান্তর ঘটাইয়া আপনাদের ত্রুটি গোপন করেন। কিন্তু দীনবন্ধুবাবুর সে কৌশল অবলম্বন করা প্রয়োজন হয় নাই। তিনি নিমেদত্তের প্রকৃতি এরূপ স্পষ্ট কল্পনা করিতে পারিয়াছিলেন যে, তাহাকে প্রত্যক্ষবৎ প্রতীয়মান করিয়া তাহার কার্য্য-কলাপ মানস-চক্ষে দেখিতেছিলেন, তাহার উক্তি প্রত্যুক্তি মানস-শ্রবণে শুনিতে-ছিলেন। কল্পনাশক্তি যখন সম্যক্ স্ফূর্ত্তিলাভ করে, তখন কল্পিত পাত্রের হৃদয়ের অভ্যন্তর পর্য্যন্ত নয়ন-গোচর হয়,

কাচের ঘড়ির ন্যায় সে হৃদয়ের অভ্যন্তরস্থ যন্ত্র-পরম্পরা ও ব্যাপার-পরম্পরা নয়ন-গোচর হয়। কল্পনাশক্তির এরূপ স্ফূর্ত্তি দীনবন্ধুবাবুর নিমেদত্ত সম্বন্ধে ঘটিয়াছে। কল্পনাশক্তির এরূপ নাটকোচিত স্ফূর্ত্তি দীনবন্ধুবাবুর রচিত অন্য কোন পাত্রে নাই। অন্য কোন গ্রন্থকারের রচিত বাঙ্গালা নাটকে বা অন্য রসাত্মক বাঙ্গালা রচনাতেও পাই নাই।

মদোন্মত্ত নিমেদত্ত দ্বারবানের হস্তে ধরা নিক্ষেপিত হইলে তাহার মনের অবস্থা কিরূপ হইতে পারে, তাহা পাঠকগণ বিশেষ অনুধাবন করিয়া দেখিবেন। গোকুলবাবুর বাটীতে নিমেদত্তের যে বেশ্যালয় ভ্রম হইয়াছিল, দ্বারবানের হস্তে প্রহাররূপ কঠোর উপদেশ পাইয়াও তাহা এককালে অপনীত হয় নাই। তাহা এককালে অপনীত হইলে, ভদ্রলোকের বাটী হইতে ভৃত্য দ্বারা দুরীকৃত হইয়াছে বলিয়া ঘোর অপমান বোধ হইয়াছে। নিজের পান-দোষবশতঃ এই অপমান সহিতে হইয়াছে, তজ্জন্য মনে মনে ঘৃণাবোধ হইতেছে। এ ঘৃণা-বোধ যে স্থায়ী হইবে না, তেমন বুদ্ধিমান লোকের নিকটে তাহারও স্পষ্ট বোধ হইতেছে। অধিক মদ্যপানের পরে প্রথম শয়নমাত্রে মস্তক ঘুরিতে আরম্ভ করিয়াছে। এ সকলের সঙ্গে মদ্যপানের ঘোর নেসা আছে। মদ্যপানের কেবল নেসা

নহে, তজ্জনিত বায়ুবিকারও উপস্থিত হইয়াছে। এই সমস্ত উপাদান হইতে তাহার তাৎকালিক চিন্তা-জাল রচিত হইবে। গ্রন্থকার কতদূর কৃতকার্য্য হইয়াছেন, পাঠকগণ বুঝিয়া দেখুন—

"So sweet was ne'er so fatal, I must weep,

But they are cruel tears—

কারণ আমি এখন মনে কচ্চি আর খাব না, কিন্তু সেটা মনে করা মাত্র—পৃথিবী ঘোরে কি সূর্য্য ঘোরে? পৃথিবী ঘোরে, সূর্য্য ঘোরে না? না—এখন রাত্রি হয়েছে—সূর্য্যমামা রোজার পর সন্ধ্যাকালে চাটি খেতে গেছেন, এখন ত পৃথিবীটে বন্ বন্ করে ঘুর্‌ছে—

পৃথিবী ঘোরে—ঘোরে ঘুরুক।"

বায়ুর এই আংশিক বিকৃতি ভিন্ন পানদোষবশতঃ নিমেদত্তের আরও বিকৃতি জন্মিয়াছে। নিমেদত্ত স্বভাবতঃ বুদ্ধিমান, গ্রন্থ-মধ্যে তাহার যথেষ্ট পরিচয় আছে। নিমেদত্ত কৃতবিদ্য, সে বিষয়ে কেহ সন্দেহ করিতে পারেন না। নিমেদত্ত অন্য লোকের উপরে প্রতিপত্তি লাভ করিতে সমর্থ, সে তেমন মর্ম্মঘাতী বাক্যপ্রয়োগে মুক্তকণ্ঠ এবং নিরঙ্কুশ মদ্যোন্মত্ততাপ্রিয় হইয়াও অটলবিহারী ও নকুলেশ্বরের বিশেষ সমাদরভাজন

হইতে পারিয়াছে। নিমেদত্ত তেজস্বী ও আত্মাদরের পক্ষপাতী, তাহার দত্তকুল গৌরবের ব্যাখ্যাতেই ইহার আংশিক পরিচয় আছে। এরূপ ব্যক্তি উন্নতি লাভের নিতান্ত আকাঙ্ক্ষী হয়, এবং এরূপ ব্যক্তিরাই উন্নতিলাভ করিয়া ইতর জনগণের আদর্শস্থলীয় হয়। কিন্তু নিমেদত্তের ভাগ্যে সে আকাঙ্ক্ষার পরিতৃপ্তি করিবার পথে বাধা ঘটিয়াছিল। দুর্নিবার মদ্য-পিপাসাই সেই বাধা। ইহাতেই তাহাকে সে সমস্ত কামনায় জলাঞ্জলি দেওয়াইয়া পশুবৃত্তি করাইতেছে। ইহাতে নিমে-দত্তের মর্ম্মে যে উৎকট আঘাত লাগিয়াছে, তাহাতে তাহার প্রকৃতির মধুরতা অপগত হইয়া ঘোর কটুতা জন্মিয়াছে। উন্নতি কামনা পরিত্যাগ করিয়া কথঞ্চিৎ জীবনধারণ করা তেজস্বী উন্নতিকাম ব্যক্তির পক্ষে কত যাতনার বিষয়, যিনি ভুগিয়াছেন তিনিই বলিতে পারেন। আর যদি সে উন্নতি-কামনা নিজের প্রকৃতিগত কোন দোষবশতঃ পরিত্যাগ করিতে হইয়া থাকে, তবে যাতনার ও ক্ষোভের পরিসীমা থাকে না। নিমেদত্তের এই অপরিসীম যাতনার লক্ষণ দেখিতে পাওয়া যায়। কেনারাম তাহাকে জিজ্ঞাসা করিতেছে, "মহাশয়, কোথায় থাকেন?" নিমেদত্ত শ্যালকগৃহে থাকে, শ্যালকের অন্নে প্রতিপালিত হয়, তেমন গর্ব্বিত ও উন্নতিকাম

হইয়াও সুরাসক্তি দোষবশতঃ তাহাকে পরপ্রত্যাশী হইতে হইয়াছে। নিমেদত্ত ভদ্রলোকের নিকটে সে কথা কিরূপে বলিবে? বলিতে তাহার যম-যন্ত্রণা উপস্থিত হয়। প্রথমে কেনারামের কথা কাটাইয়া দিবার চেষ্টা করিল, কিন্তু যখন অটল তাহাকে অপদস্থ করিবার উদ্যোগ করিল, তখন ক্ষোভে, অভিমানে, মদ্যবিকারের পদ্ধতিক্রমে, রুদ্ধ মর্ম্ম-যাতনা ব্যক্ত হইতে লাগিল।

"ধর্ম্ম অবতার! ঘটিরাম অবতার! বরাহ অবতার! শ্রুত আছেন, স্বনামপুরুষো ধন্য, পিতৃনামে চ মধ্যম, শ্বশুরের নামে অধম, শালার নামে অধমাধম।—বিচারপতি, আপনি হাকিম, ঘটিরাম, আমি সেই অধমাধম। বাগবাজারের মহেশ্বর ঘোষ আমার শালা, তার বাড়ীতে আমি থাকি, সেই শালার নাম না কল্যে কোন শালা চিন্‌তে পারে না—হুজুর! বন্দা মজুর, ধামার ধামা দামার চাইতেও অধম।

অটল—মর‍্যাল করেজের ছেলে হয়ে Silly ঘোষের বাড়ী থাকিস্?

নিম— Into what pit thou seest
From what height fallen."

( ঢুলে ভূমিতে পতন )

## পরিশিষ্ট

উন্নতি কামনা বিফল হওয়াতে নিমেদত্তের প্রকৃতি কত কটু হইয়াছে, তাহার সমস্ত আচরণে তাহার পরিচয় পাওয়া যায়। নিমেদত্ত স্বভাবতঃ সরল, কুটিল ব্যবহারের চিরশত্রু, সাহঙ্কার ব্যবহারের চিরদ্বেষী, প্রাণান্তেও কাহারও অলীক জাঁক সহিতে পারে না। এই গুণগুলি অতি প্রধান গুণ, কিন্তু প্রকৃতিস্থ ব্যক্তিমাত্রেই ইহাদিগকে সামাজিকতার সঙ্গে সমঞ্জসীভূত করিয়া রাখেন। নিমেদত্ত নিরঙ্কুশ ব্যক্তি; ইহ-সংসারে যাহা কিছু কামনা করিতে হয়, ইন্দ্রিয়-পরিতৃপ্তি ভিন্ন নিমেদত্ত সে সকলেই জলাঞ্জলি দিয়াছে। সমাজের নিকট হইতে তাহার কোন উপকার লাভ হয় নাই; অল্পবুদ্ধিমান ও অল্পবিদ্যা লোকে অহরহঃ উন্নতি লাভ করিতেছে; কিন্তু সে তত বিদ্বান্ ও তত বুদ্ধিমান হইয়াও তাহার পরপিত্তাসন ঘুচিল না; তাহার আবার সামাজিকতা কি? সমাজ তাহাকে নিরতিশয় ঘৃণা করে, সমাজকে সে সাধ্যানুসারে ঘৃণা ও দ্বেষ করিবে না? নিমেদত্তের সরলতা ও কৌটিল্য-দ্বেষ সর্ব্বদাই কটুতাপূর্ণ; তুড়ে কথা বলিতে কাহাকেও রেয়াৎ করে না। নিমেদত্তের রসনা চতুর্দ্দিকেই বিষবর্ষণ করে। বিধাতা তাহাকে যে অমৃতরস দ্বারা সৃষ্টি করিয়াছিলেন, তাহা গরলে পরিবর্ত্তিত হইয়াছে।

সুরাপাননিবারণী সভার কথা হইল—

"সুরাপান-নিবারণী সভা কচ্চে কি ?"

নিমে—Creating a concourse of hypocrites. নকুলেশ্বর সুরাপান-নিবারণী সভায় নাম লিখাইবার অভিপ্রায় প্রকাশ করিয়া আপনার সতীপণা জানাইতেছিলেন, অমনি নিমেদত্তের মুখ হইতে বিষাক্ত বাণ প্রয়োগ হইল—

"বাবা ব্রাণ্ডির ভাঁটিতে না চোঁয়ালে তোমার ক্ষুধা হয় না, তুমি নাম লেখালে সাড়ে তিন হাত ভূমির মৌরসিপাট্টা নিতে হবে।"

কাঞ্চন কুটিলস্বভাব স্বার্থপরায়ণ বারাঙ্গনার আদর্শ-স্বরূপ। কাঞ্চন উপস্থিত হইবামাত্র তাহার উপরে গরলপূর্ণ নাগপাশ নিক্ষিপ্ত হইল। অটলবিহারী হঠাৎ বাবু হইয়াছেন, বাবুগিরি করিতে গেলে কাঞ্চনের আবশ্যক হয়; কাঞ্চন অটলের মায়ের বয়সী, তথাপি তাহাকে বৃত্তিভোগী করিল। অটলের উপরে শর নিয়োজিত হইল।

"তুচ্ছ কথা—তোমার বাবা যে বিষয় করেচেন, অমন বিষয় আমার থাকৃলে আমি কাঞ্চনের গর্ভধারিণীকে রাখ্‌তেম।"

নিমেদত্তের বাক্যবাণ প্রয়োগের কত উল্লেখ করিব ? সকল উল্লেখ করিতে হইলে গ্রন্থের অর্দ্ধাংশ উদ্ধৃত করিতে

হয়। তাহার কোন প্রয়োজনও নাই। পাঠকগণ এইমাত্র দেখিবেন যে, নিমেদত্ত কেবল খলদ্বেষী ও স্পষ্টবাদী বলিয়া বাক্যবাণগুলি প্রয়োগ করে না। নিমেদত্তের প্রকৃতিই নিতান্ত কটু হইয়া গিয়াছে। উন্নতি-কামনার উচ্ছেদ ও সমাজকৃত অনাদরবশতঃ তাহার প্রকৃতির এরূপ কটুত্ব হইয়াছে। প্রকৃতির এই কটুত্বের সঙ্গে আবার মদের নেশা আছে, আবার তাহার সঙ্গে তজ্জনিত বায়ু-বিকার আছে। নিমেদত্ত রচনার উপাদান এইগুলি।

নিমেদত্তের প্রকৃতিতে আরও দুই তিনটি প্রধান বিকৃতি-ভাবের লক্ষণ দেখিতে পাওয়া যায়। নিমেদত্ত স্বভাবতঃ গর্ব্বিত। গর্ব্বিত লোকে কখন মুখে জাঁক করে না। কিন্তু নিমেদত্তের প্রকৃতি লঘু হইয়া পড়িয়াছে। ইন্দ্রিয়-সেবায় লঘু হইয়াছে, আর গুণ-বত্তার সমুচিত পুরস্কারের অভাবেও লঘু হইয়াছে। নিমেদত্ত আপনাকে বড় বলিয়া জানে, অথচ ক্ষুদ্রলোকে সাংসারিক উন্নতিবিষয়ে তাহাকে চারিদিকে ছাড়াইয়া উঠিতেছে। যাহারা আগে ক্ষুদ্র ছিল, এখন তাহারা তাহার উপরে নিম্নদৃষ্টি করিতেছে। কাজেই তাহাকেও নাক তুলিয়া কথা কহিতে হইতেছে। কিন্তু সমাজমধ্যে যাহারা সাংসারিক-বিষয়ে উন্নত, অথবা সমাজের আদৃত অন্য

কোন বিষয়ে উন্নত, সমাজ কেবল তাহাদিগকেই বড় জ্ঞান করে। নতুবা অন্যবিধ লোকে হাজার নাক তুলিয়া চলিলেও তাহাদিগকে বড় জ্ঞান করে না। সুতরাং কেবল আপনি ভারি হইয়া চলিলে সমাজমধ্যে নিমেদত্তের বড় হওয়া ঘটে না। কাজেই তাহাকে উপায়ান্তর অবলম্বন করিতে হয়। অন্য উপায় আর কি আছে? সাংসারিক উন্নতি, মদ না ছাড়িলে হয় না। মদ ছাড়া আর জীবন ছাড়া নিমেদত্তের পক্ষ তুল্য। অবশেষে একমাত্র উপায় আছে আপনার গুণ আপনি বর্ণনা করা। এ উপায়ের অবলম্বন নিমেদত্তের অবিকৃত অবস্থায় সম্ভাবিত ছিল না। এক্ষণে সম্ভাবিত হইয়াছে। অপরিমিত ইন্দ্রিয়-সেবনে অভ্যাস সমস্ত ইতর হইয়াছে, আত্মাদর লঘু হইয়াছে, মনের দৃঢ়তা ঘুচিয়া শিথিলতা জন্মিয়াছে। ইন্দ্রিয়-সংযমী ব্যক্তি প্রতিজ্ঞা রক্ষা করিতে যেমন সমর্থ হয়, ইন্দ্রিয়-পরতন্ত্র ব্যক্তি সেরূপ হয় না।

নিমেদত্ত যেখানে আপনার জাঁক আপনি করিতেছে, সেখানে পাঠকের ক্লেশ বোধ হয়। নিমেদত্ত ভাল লোক বলিয়াই বোধ হয় এরূপ ক্লেশ হয়। কিন্তু পান-দোষ নিমে-দত্তকে কতদূর কলঙ্কিত করিয়াছে, তাহার প্রকৃতিকে কত ইতর করিয়াছে, এই জাঁকগুলি তাহার অনেক পরিচয় দেয়।

নিমেদত্তের বিদ্যার জাঁক কোনস্থলে স্পষ্ট, কোনস্থলে অস্পষ্ট। অস্পষ্ট জাঁকই অধিক, স্পষ্ট জাঁক অল্প। তাহার প্রকৃতি লঘু হইয়াও এককালে লঘু হয় নাই। এই প্রযুক্ত স্পষ্ট জাঁকের উদাহরণ অল্প। বিশেষতঃ তাহার স্থলও অল্প আছে। অটলবিহারীর নিকটে বিদ্যার জাঁক স্পষ্টরূপে করিবার কোন আবশ্যক নাই। অটলবিহারী নিমেদত্তের "আস্তাবলের বাঁদর"। স্পষ্ট জাঁক কেনারামের নিকটে হইয়াছে। কেনারাম ডেপুটী মেজষ্টর। কেনারাম আপনাকে ভারি বড় বলিয়া জানে। যাহারা ডেপুটীমেজষ্টর নহে, তাহাদিগকে ইতর মনুষ্য জ্ঞান করে। কেনারামের নিকটে বিদ্যার জাঁক চাই। কেবল বিদ্যার জাঁক নহে, সেই সঙ্গে কেনারামকেও ছোট লোক বলা চাই। গরল-পরিবর্ত্তিত প্রকৃতির চরিতার্থতা করা চাই। পাঠকগণ দেখুন কত জাঁক, কি কটুতা!

"বাবা! সুকতলার জোরে ঘটিরাম ডেপুটী হয়েছ, বিদ্যার জোরে হও নি। তোমার কলেজের একটাকে দেখাও দেখি, আমার মত ইংরেজি জানে। I read English, write English, talk English, speechify in English, think in English, dream in English. বাবা! ছেলের হাতের পিঠে নয়—কি খাবে বাবা বলতো—Claret

for ladies, Sherry for men, and Brandy for heroes.

নিমেদত্ত স্বভাবতঃ গর্ব্বিত ও উন্নতচেতা। গর্ব্বিত ও উন্নতচেতা লোকে কাহারও মোসাহেব হইতে পারে না। নিমেদত্ত মোসাহেব হইতে শিখিয়াছে, মিছে আত্মীয়তা দেখাইয়া পরের মদ খাইতে শিখিয়াছে। কি করে? নতুবা মদ জুটে না। থাকে শ্যালকের বাড়ী, 'অতি দীন, সহায়-সম্পত্তিহীন কোনরূপে অটলের টেবিলে, নকুলের বাগানে, হরিনামামৃত পান করিয়া মাতাল-যাত্রা নির্ব্বাহ করে।' সুরাপান-নিবারণী সভার উপরে বড় রাগ।

'সুরাপান-নিবারণী সভা যদি ত্বরায় নিপাত না হয়' তাহার 'ভারি অমঙ্গল। বড় মান্‌সের ছেলে ব্যাটারা এক একটী করে সভ্য হবে, আর' নিমেদত্ত 'ধেনো খেয়ে মর্‌বে। এক ব্যাটা বড় মান্‌সের ছেলে মদ ধল্লে দ্বাদশটী মাতাল প্রতিপালন হয়।'

নিমেদত্তের প্রকৃতি এইরূপে যে নীচ হইয়া গিয়াছে, নিমেদত্ত তাহা টের পায় না। নিমেদত্ত মনে করে, আমি চতুরতা খেলিতেছি। 'অটল আমার আস্তাবলের বাঁদর, অটলের মাথায় কাঁটাল ভেঙ্গে এত মজা কচ্চি।' নিমেদত্ত

তত বুদ্ধিমান হইয়াও আপনার প্রকৃতি-লাঘব বুঝিতে পারিতেছে না। বুদ্ধিমান লোকে সকল বুঝিতে পারে, আপনার নীচাশয়তাটী বুঝিতে পারে না। মনে এক একবার সন্দেহ হয় বটে, কিন্তু স্পষ্ট বুঝিতে পারে না। আপনার নিকটে সহস্র ওজর আপত্তি উপস্থিত করে। "এইরূপ কর্ত্তব্য, না করিলে আমার কর্ত্তব্যহানি হইবে।" "এইরূপ করাতে হানি কি, ইহাতে উহারও কোন অনিষ্ট ঘটিতেছে না, আমারও ইষ্টসাধন হইতেছে।" "এইরূপ করিলে উহার আপাততঃ অনিষ্ট হয় বটে, কিন্তু উহার ভবিষ্যৎ উপকার হইবে।" "এইরূপ করিলে সামাজিক নিয়মের হানি হয় বটে, কিন্তু সমাজের নিয়মগুলি ভাল নয়।" "এইরূপ করিলে একজনের অনিষ্ট হয় বটে, কিন্তু অনেকের উপকার হইবে।" "লক্ষ্মী বুদ্ধিমান ব্যক্তির নিমিত্ত, নির্ব্বোধের নিমিত্ত নহে।" এই এইরূপ প্রবোধ-বাক্য দ্বারা আপনার নীচাশয়তার সংশয় দূর করে। নিমেদত্তও তাহা করে। নিমেদত্ত ফাঁকি দিয়া পরের খায়, মনে করে আমার বিদ্যা-বুদ্ধির প্রভাবে খাইতেছি। মানব-হৃদয় সাগর-স্বরূপ। সাগরে কত মণি-মুক্তা-প্রবালাদি বহুমূল্য রত্ন আছে, আবার হাঙ্গর কুম্ভীরাদি বিকট পদার্থও আছে।

নিমেদত্ত স্বভাবতঃ পবিত্রচেতা। কিন্তু মদ্যপান-দোষে তাহাকে অপবিত্র করিয়াছে। তাহার প্রকৃতিকে স্থলবিশেষে পশূচিত করিয়াছে। গোকুলবাবু দ্বারবান দিয়া তাহাকে বাটীর সম্মুখ হইতে দূরীকৃত করিয়াছিলেন। গোকুলবাবুর কোন দোষ ছিল না। সকল ভদ্রলোকেই সেইরূপ করিত। নিমেদত্ত বদ্ধ মাতাল। মদ খাইয়া খাইয়া স্বভাব বিকৃত হইয়া গিয়াছে। শিষ্টাচরণে তাহাকে বশীভূত করা অসম্ভব হইত। তাড়াইয়া না দিয়া কি করিবে? কিন্তু নিমেদত্ত তাহা বুঝিতে পারে না। নিমেদত্ত সমাজ হইতে যেখানে যত অনাদর প্রাপ্ত হইয়াছে, সমাজের প্রতি তাহার যে বিদ্বেষ ভাব জন্মিয়া আছে, তাহার হৃদয়ে ক্রমে ক্রমে যে গরল সঞ্চিত হইয়াছে, গোকুলবাবুর ব্যবহারে এককালে সমগ্রগুলি জাগরিত হইয়া উঠিল। গোকুলবাবুই তাহার চক্ষে সমাজের প্রতিনিধি-স্বরূপ হইলেন। যে দ্বেষানল কোন বিশেষ ব্যক্তিকে লক্ষ্য স্বরূপ না পাইয়া সংযতরশ্মি ছিল, যাহার ক্ষুদ্র ক্ষুদ্র শিখাগুলি কখন অটলকে কখন কাঞ্চনকে কখন নকুলেশ্বরকে তাপিত করিয়া তৃপ্ত হইত, তাহা গোকুলবাবুর ব্যবহারে এক-কালে প্রজ্বলিত হইয়া উঠিল। ইন্দ্রিয়-সেবায় প্রাপ্ত মালিন্য পবিত্র বুদ্ধি ঘোরতররূপে মলিন হইল; গোকুলবাবুকে

পরিশোধ দিবার বাসনার সঙ্গে অতি জঘন্য ভাবের উদয় হইল—

"ব্যাটা পাজি, নচ্ছার, অসভ্য, নির্দ্দয়, দরওয়ান দিয়ে আমাকে বাড়ী হ'তে বার করে দিয়েছে (গাত্রোত্থান করিয়া মেজের উপর মুষ্ট্যাঘাত) এর পরিশোধ দেব তবে ছাড়্বো। তোমার সদর দরজা বন্ধ থাক্‌বে, তোমার অন্দরে ঢুক্‌বো—শালা মাগ-মুখো!"

নিমেদত্তের স্বাভাবিক পবিত্রবুদ্ধি মলিন হইয়াছে বটে, কিন্তু এককালে বিনষ্ট হয় নাই। এরূপ কুৎসিত ভাব তাহার মনোমধ্যে উদিত হইলেও তথায় ব্যাপককাল স্থান পায় না। স্থিরভাবে বিবেচনার প্রয়োজন হইলেই তিরোহিত হয়। স্বাভাবিক হেয়প্রকৃতি অটলবিহারী গোকুলবাবুর পত্নীকে অধিকার করিবার প্রস্তাব করিলে, নিমেদত্তের পবিত্রতার পুনঃপ্রকাশ হইল; ঘৃণাসহকারে অটলকে এইরূপ উত্তর দিল—

"গৃহস্থের মেয়ে বার কর্‌বের মতলব করো না বাবা, ইহ-কাল পরকাল দুই যাবে, আমার কথা শোনো, গোকূলে ব্যাটাকে ধরে একদিন খুব করে চাব্‌কে দাও।" অটল সে কথা শুন্‌বে কেন? অপ্রত্যক্ষ ফলাফলের অনুরোধ বুঝিবে

কেন? সে আপন অভিপ্রায় সিদ্ধ করিবার উপায় স্থির করিতে লাগিল—

"কাল আমাদের বাড়ীর ভিতরে মেয়ে-কবি হবে, গোকুল-বাবুদের মেয়েরা সব আস্‌বে, সে সময় তুই মেয়ে সেজে চোরা সিঁড়ি দিয়ে বাড়ীর ভিতরে যাস্, গোকুলবাবুর স্ত্রীকে ধরে বৈঠকখানায় আনিস্।"

প্রস্তাব শুনিয়া স্বভাবতঃ পবিত্রচেতা নিমেদত্ত আরও বিরক্ত হইয়া উঠিল। ঘৃণা ও কোপসহকারে উত্তর করিল—"এ কি ভদ্রলোকে পারে?"

অটলের ধর্ম্মাধর্ম্ম জ্ঞান স্বভাবতঃ সঙ্কুচিত। আপত্তির মর্ম্ম বুঝিতে না পারিয়া নিমেদত্তকে কহিল—

"মদ খেতে পার? কেশবের বেশ্যাকে কেশবের নাম করে বাগানে নিয়ে যেতে পার?"

নিমেদত্ত এ সকল কর্ম্মকে দুষ্কর্ম্ম জ্ঞান করিত না। কিন্তু অটলের প্রস্তাবিত কর্ম্মকে অতি জঘন্য জ্ঞান করিত। আপনার দোষক্ষালনের নিমিত্ত উত্তর করিল,—

"I dare do all that may become a man,
Who dares do more is none."

অটল নিমেদত্তের সুরাশক্তির কথা বিলক্ষণ জানিত,

মস্তবৈকল্য উপস্থিত হইলে তাহার স্বাভাবিক সাধু প্রবৃত্তি তিরোহিত হইবে বুঝিত। পরদিবস তাহার পাপ অভিপ্রায় সিদ্ধ করিবার সময় উপস্থিত হইলে, মনে মনে ভাবিতে লাগিল—"একটু জেয়াদা করে মদ খাই। (মস্তপান) বড় মজা হবে এখন—নিমে যে মদ খেয়েছে আর খানিক খেলেই ও আর মন্দ বলিবে না।" নিমেদত্তের সাধুপ্রবৃত্তি প্রায় শেষ পর্য্যন্ত বলবতী ছিল। বরাবর অটলকে গালি দিয়াছে, নিবারণ করিয়াছে। অবশেষে সুরাপিশাচীর দ্বারা যখন এককালে অধিকৃত হইল, তখন গোকুলবাবুর উপর পূর্ব্বসঞ্চিত দ্বেষবশতঃ অটলের পাপব্রতে যোগ দিল। অটল কহিল, "আমাকে তুই গোকুল বলে ডাকিস্।"

নিম—Bloody bowdy villain !

Remorseless, treacherous,

lecherous, kindless villain.

অটল—তোর আজ মদে এত অরুচি হয়েছে কেন? (মস্তপান) খা একটু মদ খা।

নিম—(মস্তপান করিয়া) গোকুলবাবু?

অট—কি বল্‌চো?

নিম—তুমি গুওটার ছেলে, তুমি ভদ্রলোকের অপমান

করেছ বাবা, তুমি ব্রাহ্মণের গলায় মরা সাপ দিয়েছ বাবা, ব্রহ্মসাপ হয়েছে, তোমার নিস্তার নাই,—The inequities of the husband are visited on the wife to the third and fourth generations."

নিমেদত্তের স্বাভাবিক পবিত্রতার অন্য অনেক পরিচয় পাওয়া যায়। অটলকে মাতাল করিয়া তুলিয়াছে বটে, কিন্তু বারাঙ্গনা-বিষয়ে তাহাকে সাবধান করিতে ত্রুটি করে নাই—

"বাবা,আমি মদ খাই আর যা করি,তোকে বারম্বার বলিচি, রাত্রে কখন বাইরে থাকিস্‌নে, আপনার ঘরে গিয়ে শুস্‌।"

যেখানে অটল গোকুলবাবুর স্ত্রীকে আনিবার কথা নিমে-দত্তকে বলিতেছে, সেখানে নিমেদত্ত তাহাকে বিরত হইতে পরামর্শ দিতেছে।

"গৃহস্থের মেয়ে বার কর্‌বের মতলব করনা বাবা, ইহকাল পরকাল দুই যাবে, আমার কথা শোনো, গোকলে ব্যাটাকে ধরে একদিন খুব চাবুকে দাও, কাঞ্চনকে না রাখ তোমার মেগের কাছে যাও।"

পত্নীপ্রেম অটলের ভাল লাগিবে কেন? বিশেষতঃ নিমেদত্ত স্বয়ং পত্নীকে অবহেলা করিত। অটল উত্তর করিল, "তুই তবে তোর মেগের কাছে যা।"

এই কথা নিমেদত্তের মনে বজ্রাঘাতের ন্যায় লাগিল। নিমেদত্তের প্রধান দোষ মদ্যপরায়ণতা। বোধ করি অগ্রে মদ্যপরায়ণতা তাহার একমাত্র দোষ ছিল। কিন্তু নিমেদত্ত সম্বল-বিহীন। শ্যালকের বাড়ীতে থাকিয়া কোনমতে গ্রাসাচ্ছাদন চালাইত। মদ খাইবার অর্থ কোথায় পাইবে? সুতরাং তাহাকে বড়মানুষ মাতালদের সঙ্গে ফিরিতে হইত। বড়মানুষ মাতালদের প্রধান তীর্থ বেশ্যালয়। নিমেদত্তের বেশ্যালয়ের সঙ্গে পরিচয় হইল; স্বাভাবিক পবিত্রচিত্তে মালিন্য ধরিল।

ক্রমে সে পরিচয় গাঢ় হইয়া উঠিল, মালিন্য ঘনীভূত হইল, নিমেদত্তকে ইন্দ্রিয়াশৌচ স্পর্শ করিল। পত্নীর সঙ্গে সাক্ষাৎ করিতে আর অবকাশ নাই, অবকাশ থাকিলেও আর ভাল লাগে না। ইন্দ্রিয়ের পূজা যোড়শোপচারে করিয়া আর স্বল্পোপচারে করিতে তৃপ্তি হইবে কেন? পত্নীর সঙ্গে ভিন্নভাব হইতে লাগিল, দাম্পত্য-সম্বন্ধ স্থগিতপ্রায় রহিল। কিন্তু স্বভাবের শক্তি প্রাণান্তেও যায় না। স্বভাব বিকৃত হইয়াছে, তথাপি তাহার শক্তি অনুতাপের রূপ ধারণ করিয়া যন্ত্রণা দিতেছে। এ অনুতাপাগ্নি তুষানলের ন্যায় সর্ব্বদাই পুড়িতেছে। অটলের টেবিলে নকুলের বাগানে কাঞ্চনের

পুরীতে যেখানে যখন থাকে, এ অনল তাহার অন্তরাত্মার ভিতরে থাকিয়া পুড়ে। সুরাসমুদ্রে পুনঃ নিমজ্জন করিলেও ইহার দাহিকা-শক্তি হইতে পরিত্রাণ নাই। এই অনল-তাড়-নায় নিমেদত্তের মত্তবিকার আরও বিকৃতভাব ধারণ করে, আন্তরিক কটুতা আরও কটু হইয়া উঠে। নিমেদত্তের এই অনুতাপের প্রকাশ গ্রন্থের অনেক স্থলেই আছে, কিন্তু ইহা হইতে তাহার যে মর্ম্মযাতনা হইয়া থাকে, তাহা অটলবিহারীর এই কথাতে যেমন প্রকাশ আছে, তেমন আর কুত্রাপি নাই। অটল তাহাকে পত্নীসহবাসী হইতে বলিবামাত্র, নিমেদত্তের মর্ম্মাভ্যন্তরস্থ অগ্নি বিলোড়িত হইল, শত শিখা বিস্তারপূর্ব্বক তাহার অন্তরাত্মাকে গ্রাস করিল। নিমেদত্ত যাতনায় অধীর হইয়া বলিল,

"Thou strikest a daggar into me.

অটল কি গালাগালি তুই দিলি!"

দীনবন্ধুবাবু সধবার একাদশীতে এই পাত্রের রচনা করিয়াছেন। গ্রন্থের মধ্যে যে অনাবশ্যক অশ্লীল কথা আছে, আমরা তাহার নিমিত্ত ক্ষমা প্রদানের অনুরোধ করি না। কিন্তু নিমেদত্তকে বর্ণনা করিবার নিমিত্ত যে অশ্লীল কথার ব্যবহার করিতে হইয়াছে, তদ্বিষয়ে রসজ্ঞ ব্যক্তিমাত্রেই

তাঁহাকে ক্ষমা করিবেন। নিমেদত্ত ইহ-শরীরে নরক-যাতনা ভোগের আদর্শস্বরূপ।

পাপী ব্যক্তি কি প্রকার নরকযাতনা ভোগ করে, তাহা দেখাইতে হইলে কাজেই নরকোচিত উপকরণের আবশ্যক হয়। নিমেদত্তের প্রকৃতি দুইটি পরস্পর বিষম পদার্থে রচিত। তন্মধ্যে একটী দেবোচিত, একটী পিশাচোচিত। পিশাচোচিত ভাগ প্রবল হইয়া দেবোচিত ভাগকে পরাভূত করিয়াছে; দেবোচিত ভাগ পরাভূত হইয়া রোষানল বিস্তারপূর্ব্বক পিশাচোচিত ভাগকে তাড়না করিতেছে। সে তাড়নায় পিশাচোচিত ভাগ আরও উত্তেজিত হইতেছে, আরও প্রবল হইবার চেষ্টা করিতেছে; দেবোচিত ভাগ রোষানলকে আরও উজ্জ্বল করিতেছে, আরও প্রখর করিতেছে। এই নিমেদত্ত, এই নরক। সধবার একাদশী প্রহসন বটে, কিন্তু পাঠকের মনে আক্ষেপ জন্মাইবার পক্ষে এই প্রহসন অপেক্ষা অধিক কার্য্যকারী অল্প গ্রন্থ দেখিয়াছি।

---

সমাপ্ত

সধবার একাদশীর এই সংস্করণ সম্বন্ধে

## শ্রীযুক্ত রবীন্দ্রনাথ ঠাকুর মহাশয়ের

অভিমত

"* * বঙ্গসাহিত্যের প্রকাশ ও প্রচার সম্বন্ধে আপনাদের উদ্দেশ্য সফল হউক এই আমি কামনা করি। "সধবার একাদশী" নাটকের মুদ্রিত যে অংশ আমার নিকট পাঠাইয়াছেন, তাহার কাগজ ও ছাপা সুন্দর হইয়াছে—বাংলায় বিশ্বকালীন গ্রন্থগুলি এইরূপ সুচারু-ভাবে মুদ্রিত হওয়াই শ্রেয় * * *।"

"/o

## Sole Agents for

**The Ideal of Human Unity**—By Sri Aravinda Ghose. A Discussion of Indian Nationalism from the World standpoint. 400 pp. Half calico. Indian Edition ...Rs. 2-8-0
Foreign Edition ... ... $ 1·50

**Sayings of Sree-Ramakrishna.**—reprinted from the Brahmavadim. Most of these sayings are not to be found in the ordinary editions. ... ... Re 1/- only.

**Raja-Yoga**—by Swami Vivekananda. As. 8 only.

**Economic Decline in India**—by Pd. Madanmohan Malaviya ... ...As. 8 only.

**Problems of the Day**—16 Pamphlets in one Volume ... ... ... Re 1/-

**Indian National Congress**—By A. S. Rajam. ... ... ... Re 1/8/-

**Speeches of Mrs. Sarojini Naidu.**...As. 8 only.

**Speeches of Dadabhai Naoroji.** Re 1/-

# OUR PUBLICATIONS

জন্ম-অপরাধী—শ্রীমতী শৈলবালা ঘোষজায়া।
ছাপা ও কাগজ অতি সুন্দর—প্রায় ২৫০ পৃঃ। ১৷৷০

মঙ্গল-মঠ—শ্রীমতী শৈলবালা ঘোষজায়া। (যন্ত্রস্থ)

ঘটনার স্রোত—শ্রীযুক্ত পুলকচন্দ্র সিংহ। ১৲

FIFTEEN YEARS IN AMERICA—
Dr. Sudhindra Bose, M. A., PH. D.,
Lecturer, state University of Iowa.
About 400 pp. 64 Illustrations.

In the press

বিশ্বকালীন গ্রন্থরাজির ২য় গ্রন্থ

নীলদর্পণ—৺রায় দীনবন্ধু মিত্র বাহাদুর প্রণীত।
কলিকাতা বিশ্ববিদ্যালয়ের এম্, এ-র পাঠ্যরূপে
নির্দ্দিষ্ট। (যন্ত্রস্থ)